তুলা, কফি, নীল, চা প্রভৃতি চাষও এদেশে হইয়া থাকে।

কম্বোজে তিন চারি জাতীয় লোকের বাস। বেশীর ভাগই কম্বোজীয়। তাছাড়া আনামী আছে, চীনা আছে এবং মালয়ের লোক আছে। এদেশের



মন্দির পথে

স্ত্রীলোকদের দোষে কিন্তু বেশ সুস্থ সবল ও কর্ম্মপটু

কম্বোজ দেশের সঙ্গে বাঙ্গালা দেশের অনেক সাদৃশ্য আছে দেশটি নদীমাতৃক। এবং নদীর শাখা-প্রশাখা দিকে দিকে ছড়াইয়া পড়িয়াছে।

যে দেশে এত নদ-নদী সে দেশ যে শস্যশ্যামল হইবে সে ত স্বাভাবিক। তাই যে দিকে তাকাইবে সে দিকেই দেখিতে পাইবে—"নদীভরা কূলে কূলে ক্ষেতভরা ধান।" গ্রামের ক্ষেত বাতাসে দুলিতেছে। নারিকেল কলাগাছের আড়াল দিয়া দেখা যায় ছোট ছোট গ্রামগুলি খড় চালা ঘরের

বর্ষার সময় নিম-

চির সেইরূপ।

জোয়ারের জল গ্রামে প্রবেশ করিয়া গ্রামের পথ ঘাট সব ভরিয়া যায়, তখন গ্রামের পথগুলি দেখিতে হয় ঠিক

গ্রামের লোকেরা নৌকাতে করিয়া চলা ফেরা করে।

এই সব গ্রামের লোকদের মধ্যে বেশীর ভাগই মৎস্যজীবি, তাহাদের চাল চলতি—এমন কি মাছ ধরিবার জালগুলি পর্য্যন্ত বাঙ্গালা দেশের মৎস্যজীবিদের মত।

এক সময়ে কম্বোজবাসীরা অত্যন্ত প্রতাপশালী ছিল। তাহারা নানা দেশের লোকের সঙ্গেই যুদ্ধ করিয়াছে। আনাম ও শ্যামের সহিত কম্বোজীয়দের অনেকদিন যুদ্ধ-বিগ্রহ চলিয়াছে। ১৮৬৭ খৃষ্টাব্দে

কম্বোজ, ফরাসীদের কর্তৃত্বাধীনে আসিয়াছে। ১৮৬৬ খৃষ্টাব্দে রাজা **নরোদোম**, **প্নোম্-পেন্**

ব্যাঙ্ককের রাজপথ

(Phnompenh) নামক স্থানে কম্বোজের রাজধানী পরিবর্তন করেন। প্নোম শব্দের অর্থ উচ্চভূমি। বর্তমান সময়ে রাজধানী প্নোম-পেন্ বেশ একটি প্রসিদ্ধ সহর। এখানে এসিয়ার নানা জাতীয় লোকের বাস। ফরাসীদেরও বেশ একটি উপনিবেশ

রাজা নরোদোমের প ... ক্ষে ভাই **শিসোয়াথ** (Sisowath) সিংহাসন লাভ করেন। বর্তমান রাজার নাম **মণি বং** (Manivong) ইনি ১৯২৭ সালে শিসোয়াথের পর রাজা হইয়াছেন। এ দেশে এখনও রেলপথ প্রসার লাভ করে নাই। নদী অনেক, সে পথেই ব্যবসা-বাণিজ্য এবং চলাফেরা হইয়া থাকে। ১৯১১ সালের জনগণনা হইতে জানা যায় যে এদেশে মোট লোক সংখ্যা ২,৮০৬,০০০। ইহাদের মধ্যে ২,০০০ দুই হাজার ইউরোপীয়। ১৪৮,০০০ চীনা এবং ১১৬,০০০ জন আনামী।

রাজধানী প্নোম-পেনে একটি যাদুঘর আছে। সেখানে কম্বোজের প্রাচীন কীর্তির নানা নিদর্শন সযত্নে সংগৃহীত হইয়াছে। কম্বোজের রাজার প্রাসাদ রাজধানীতেই অবস্থিত।

এঙ্কোরভট্ বা অঙ্কোর ভট্— কম্বোজের প্রাচীন রাজধানী। ঐস্থানে হিন্দুরাজত্বের অনেক ধ্বংসাবশেষ দেখিতে পাওয়া যায়। উহা দেখিবার জন্য নানা দেশবিদেশ হইতে লোক আসে। "শিশু-ভারতী"তে এঙ্কোরভট্ (Angkor-vat) সম্বন্ধে অনেক কথাই বলা

ঘণ্টাঘর ওয়াট পো

হইয়াছে (শিশু-ভারতী ৪১৩, ৪৮১ পৃষ্ঠা)। প্রাচীন এঙ্কোর এখন ধ্বংস স্তূপে পরিণত হইতে বসিয়াছে।

ফরাসী-পণ্ডিতেরা নিবিড় বনের মধ্যে জঙ্গল কাটিয়া পথ প্রস্তুত করিয়াছেন এবং অনেকগুলি মন্দিরের আশেপাশের জঙ্গলে ও মন্দিরের ভিতরকার আগাছা কাটিয়া এখানকার প্রাচীন



প্রা কিউ প্যাগোড

রক্ষা করিয়াছেন। ফরাসী-
দের পূর্বে ক ... শ্যামরাজ্যের অধিবাসে
ছিল, তখন ... মন্দিরগুলি রক্ষা করিবার জন্য
কোনও চেষ্টা ... নাই, কোনরূপ সংস্কারই
করা হইত ... সেজন্যই অনেক মন্দির ও
সঙ্গে সঙ্গে অনেক ... কারু-কীর্তি বিলুপ্ত হইয়া
গিয়াছে। সেই নিস্তব্ধ শ্মশান-পুরীর মধ্যে বিচূর্ণ ... হইল একটি বৌদ্ধ বিহার স্থাপিত হই... তাঁহাদের বন্দনা বাণী গভীর বনের এক প্রা... শুনা যায়।

কম্বোজের হিন্দুরাজাদের কথা এখানে একটু বলিতেছি। হিন্দু ঔপনিবেশিকেরা এ-দিকে কোন্ সময়ে এসেছিলেন তা' ঠিক জানা না গেলেও অন্যান্য ঐতিহাসিক প্রমাণের সাহায্যে বলা চলে যে, খৃষ্টীয় অব্দের প্রারম্ভেই হিন্দুরা মেকংএর ধারা বেয়ে কম্বোজ পর্য্যন্ত এসে পৌঁছান। চীনাদের ইতিহাসে যে সব তথ্য সংগ্রহ করা হয়েছে তা'তে দেখা যায় যে ঐ সময় **কৌণ্ডিণ্য** নামে এক ব্রাহ্মণ কম্বোজে হিন্দুরাজ্যের ভিত্তি স্থাপন করেন। 'কম্বোজ' নামের তখনই উৎপত্তি হয়নি। প্রথমে যে রাজ্যের নাম ছিল 'ফুনান্', ফুনান্ হচ্ছে "ভ্নাম" বা 'প্নোম' কথার চীনা অপভ্রংশ। তবে প্রথম রাজধানী কোথায় ছিল, তা অনুমান করবার উপায় নাই। ... ইতিহাসেতেই যে এই প্রাচীন উপনিবেশের সম্ভাবনা হয়ে



ওয়াট প্রা-কিও কাগক

ছিল তা'তে কোন সন্দেহ নাই। আঙ্কোর কোন্ সময়ে রাজধানীতে পরিণত হয় তা' ঠিক জানা যায় না। তবে খৃষ্টীয় নবম শতাব্দীর প্রথমেই (৮০২ খৃঃ অঃ) কম্বোজের রাজা জয়বর্ম্মণ বর্ত্তমান



ওয়াট-চা ব্যাঙ্কক



মন্দিরবীথি ওয়াট-চাং

হইতে। কম্বোজের সহিত আনামীদেরও শ্যামরাজ্যের অনেক যুদ্ধ-বিগ্রহ চলিয়াছে। ২৫০ খৃঃ পূঃ অব্দে সর্ব্বপ্রথম এদিকে বৌদ্ধধর্ম্মের প্রচার হয়। এবং ক্রমশঃ উহা ব্রহ্মদেশ ও শ্যামদেশে বিস্তার লাভ করে।

১২৮০ খৃষ্টাব্দে চীন সম্রাট **কুবলাই খাঁ** দক্ষিণ চীন হইতে শানদের বিতাড়িত করেন। এই সুযোগে রামরাজহেং নামে শ্যাম দেশীয় একজন শান প্রধান, প্রভাবশালী হইয়া উঠিলেন। চতুর্দশ



শতাব্দীর মধ্যভাগে (১৩৫০ খৃঃ অঃ) চাও উ-থং **অয়ুথিয়া** (Ayuthia Siaynthia) নামক স্থানে রাজধানী স্থাপন করেন। অয়ুথিয়া মেনাম নদীর তীরে অবস্থিত। এই বিজয়ের ফলে প্রা রামথিবাদী বা রাম (Pra Ramthibadi) নামে একজন নৃপতি সর্ব্বপ্রথম সমগ্র শ্যামদেশের সার্ব্বভৌম নৃপতি হইলেন। (১৩৫০-১৩৬৯) তাঁহার পৌত্র দ্বিতীয় প্রারামসুয়েন (Praramsuen) ১৩৮৪ খৃষ্টাব্দে কম্বোজীয়দের কর্তৃক আক্রান্ত হন এবং পরাজিতও হইয়াছিলেন।

এই অপমানের প্রতিশোধ গ্রহণের জন্য তিনি কম্বোজদের রাজধানী অঙ্করভাট অধিকার করেন (১৩৮৫ খৃঃ অঃ)—এজন্যই কম্বোজীয়েরা তাহাদের রাজধানী মেকং নদীর তীরে প্নোমপেন নামক স্থানে পরিবর্ত্তন করিতে বাধ্য হইয়াছিলেন। তারপর শতাব্দীর পর শতাব্দী কাল পর্য্যন্ত যুদ্ধ-বিগ্রহ চলিতে থাকে, পেগু, ব্রহ্মদেশ এবং কম্বোজীয়দের সঙ্গে এ সময়ে প্রা নরেট বা (Phra-Naret) নামে একজন রাজার আবির্ভাব হয়, ইঁহার সময় শ্যাম দেশ ইন্দোচীন এবং মালয় উপদ্বীপের মধ্যে সবচেয়ে শক্তিশালী হইয়া উঠে।

ষোড়শ শতাব্দীতে ইউরোপীয় দেশের সহিত শ্যাম দেশের সংস্রব ঘটে। প্রথমে পর্ত্তুগীজদের সহিত বাণিজ্য উপলক্ষে পরিচিত হইবার পরে—(১৫১১ খৃঃ অঃ) একে একে অন্যান্য ইউরোপীয়েরা শ্যামদেশে আসিতে থাকেন। ইংরাজদের প্রথম জাহাজ ১৬১২ খৃষ্টাব্দে মেনাম নদীতে আসিয়া নোঙ্গর করে। ১৬২০ খৃষ্টাব্দে পর্ত্তুগীজেরা এদেশে বাণিজ্য করিবার অধিকার লাভ করেন। ১৬৮৫ খৃষ্টাব্দে বাণিজ্য করিবার অনুমতিপ্রার্থী হইয়া ফরাসীরা আসিলেন। এই ভাবে পর্ত্তুগীজ, ফরাসী, ইংরেজ সকলেই বাণিজ্য করিবার অনুমতি পাইয়াছিলেন। অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে ব্রহ্মদেশীয়েরা রাজধানী অয়ুথিয়া আক্রমণ করে এবং চারিশত বৎসরের প্রতিষ্ঠিত প্রাচীন রাজধানী অয়ুথিয়াকে ধ্বংসস্তূপে পরিণত করে। অয়ুথিয়ার পতনের পর চাওফায়া তাকলিন (Chaophaya Taklin) নামে একজন সৈন্যাধ্যক্ষ, সৈন্যবাহিনীর নেতৃত্ব ভার গ্রহণ করেন এবং ব্রহ্মদিগকে বিতাড়িত করিয়া **ব্যাঙ্ককে** রাজধানী স্থাপন করেন। দুর্ভাগ্যের বিষয় **টাকলিন** শেষটায় পাগল হইয়া যাওয়ায় তাঁহাকে হত্যা করা হইয়াছিল। এ ঘটনা ঘটিয়াছিল ১৭৮২ খৃষ্টাব্দে। তাঁহার পরে চাওফায় চক্রী নামে আর একজন দক্ষ ব্যক্তি রাজা হইলেন। বর্ত্তমান শ্যামরাজ-বংশ তাঁহার দ্বারাই প্রতিষ্ঠাপিত হইয়াছে। ব্যাঙ্কক সহরটিকে তিনিই নানা সুন্দর ও বৃহৎ অট্টালিকা ও মন্দির নির্ম্মাণ করিয়া সুশোভিত করিয়াছেন। ইঁহার বংশধরেরা সকলেই নিজ নিজ কৃতিত্ব দ্বারা শ্যামদেশের সিংহাসন অলঙ্কৃত করিয়াছেন এবং দেশের উন্নতিও অনেক করিয়াছেন।



শিলালিপি পাওয়া গিয়াছে। সেগুলি পালি, সংস্কৃত, কম্বোডীয় এবং শ্যামদেশীয় ভাষায় লিখিত।

অনেকখানি পরিচয় পাওয়া যায়। ব্রহ্মবাসীরা আগুন জ্বালাইয়া এই সহরটিকে কিরূপ ভাবে



প্রা চেদি অযুথ্যার প্রাচীন রাজাদের সমাধি



ব্যাঙ্ককের একটি পথ—দূরে প্যাগোডা

অযুথ্যার যাহা আছে, তাহা হইতে মধ্য যুগে শ্যামদেশের অবস্থা কেমন ছিল তাহার

ভস্মীভূত করিয়াছিল, তাহার স্পষ্ট চিহ্ন এখনও দেখিতে পাওয়া যায়। রাজবাড়ীর চারিদিকের

বাহিরের এবং ভিতরের প্রাচীরগুলি এখনও দাঁড়াইয়া আছে। রাজপ্রাসাদের ভিত্তির চিহ্ন এখনও স্পষ্টভাবে দেখিতে পাওয়া যায়। এখন অযুথ্যার জঙ্গল ইত্যাদি কাটিয়া পথঘাট পরিষ্কার



প্রাসাদের ধ্বংস মণ্ডপ – অযুথ্যা

করা হইয়াছে। নানা দেশের লোকেরা এখানকার প্রাচীন কীর্ত্তি দেখিতে আসেন।

ঐতিহাসিকেরা বলেন,— বঙ্গ হইতে হিন্দুগণ শ্যামরাষ্ট্র, ইন্দোচীন বা নব কম্বোজ, আনাম বা নব চম্পা বা কাম্পিনাদেশে উপনিবেশ স্থাপন করেন। শ্যামদেশের রাজধানীর নাম 'অযোধ্যা,' অযুথ্যা বা 'আযুথেয়া' ছিল। শ্যামে নব কোশল প্রদেশ ছিল। কৌণ্ডিন্য বা কৌণ্ডিণ্য ঋষি বা ব্রাহ্মণ কম্বোজ বা ক্যাম্বোডিয়া দেশে গিয়াছিলেন। সেখানে যে সকল মন্দির ও ধ্বংসাবশেষ আছে তাহা হিন্দুগণের স্থপতিবিদ্যার অপূর্ব্ব নিদর্শন স্বরূপ এখনও বিদ্যমান আছে সেকথা পূর্ব্বেই বলিয়াছি।

শ্যামদেশের প্রাচীন রাজধানী অযুথ্যার বনে জঙ্গলে ও ভগ্ন মন্দিরের আশেপাশে অনেক হিন্দু দেব দেবীর মূর্ত্তি আছে। ব্রহ্মা শিব, বিষ্ণু, লক্ষ্মী, গণেশ প্রভৃতির মূর্ত্তি অসংখ্য। অনেক স্থানে হিন্দু দেব দেবীর মূর্ত্তি বুদ্ধ মূর্ত্তি অপেক্ষাও বেশী দেখা যায়। বৌদ্ধ ধর্ম্ম বিস্তারের সঙ্গে সঙ্গে বুদ্ধদেবের মূর্ত্তির সংখ্যা কেবলি বাড়িয়া চলিয়াছিল। অযুথ্যার ধ্বংসাবশেষের মধ্যে ইটের তৈরী পাথরের তৈরী এবং ব্রোঞ্জ নির্ম্মিত বুদ্ধ মূর্ত্তি অনেক দেখিতে পাওয়া যায়। অযুথ্যার ব্রোঞ্জ নির্ম্মিত বুদ্ধ মূর্ত্তিটিকে ১৭৬৫ খৃষ্টাব্দে ব্রহ্মদেশীরা প্রায় নষ্ট করিয়া গিয়াছে, মূর্ত্তিটি প্রায় চল্লিশ ফিট উচ্চ ছিল।

শ্যামদেশের কোথাও বর্ত্তমান যুগের নির্ম্মিত কোনও ভাস্কর্য্য কীর্ত্তি বিদ্যমান নাই। যাহা আছে তাহা সবই প্রাচীন নগরীগুলির ধ্বংসাবশেষের মধ্যে দেখা যায়। সেখানে যে সকল মন্দির আছে, দেব দেবীর মূর্ত্তি, অপ্সর অপ্সরা, মানুষ, সাপ, পাখী, ছাগ, এবং অন্যান্য জীবজন্তুর, ফুল ফলের যে কত খোদিত চিত্র আছে তাহা দেখিলে সেকালের শ্যামদেশে ভাস্কর শিল্প বা প্রস্তরের খোদাইয়ের যে কত বড় উন্নতি হইয়াছিল, তাহা বুঝিতে পারা যায়। এই সকল চিত্রাদি মন্দিরের গায়ে, প্রাচীরের গায়ে খোদিত ছিল। কোন কোন স্থানে লাল রেলে পাথরের উপরের অঙ্কিত চিত্রগুলি আজিও বাঁচিয়া রহিয়াছে। এখন সেই সব শিল্পীরা কোথায়? শ্যামের অতীত ঐশ্বর্য্য যে কত বড় সম্পদশালী ছিল, তাহা সেকালের ধ্বংস-চিহ্ন না দেখিলে উপলব্ধি করিতে পারা যায় না। সেজন্যই শ্যামদেশে ভ্রমণ করিতে গেলে অযুথ্যা দেখা আবশ্যক।

শ্যামের বর্ত্তমান রাজধানী ব্যাঙ্কক বহির্ভারতের বৃহত্তম নগর। কি লোক সংখ্যায়, কি ব্যবসায়-বাণিজ্যের দিক দিয়া, কি শিক্ষার দিক দিয়া সব দিক দিয়াই ব্যাঙ্কক আজ এসিয়ার একটি শ্রেষ্ঠতম নগরে উন্নীত হইয়াছে। এখানকার রাজপথে ট্রাম চলে, পথে ঘাটে বিজলীর বাতি জ্বলে, নানা দেশ-বিদেশের লোকের কল-কোলাহলে এখানকার রাজপথ নিত্য মুখরিত হইয়া থাকে। ব্যাঙ্ককের সব বাড়ী ঘরগুলি আধুনিক বৈজ্ঞানিক উপায়ে নির্ম্মিত।




# রঞ্জন-শিল্পের ইতিহাস

## পুষ্পজাত রংয়ের ব্যবহার


১৩৩৭ পৃষ্ঠার পর

আমরা পূর্ব্বে দেখাইয়াছি যে ইউরোপীয় শিল্পিগণ অতি অল্পসংখ্যক রঞ্জন উপকরণের ব্যবহার মাত্র জ্ঞাত ছিল। কিন্তু ভারতবর্ষে প্রাচীন কাল হইতেই রঞ্জন কার্য্যের জন্য বহুপ্রকার প্রাকৃতিক উপকরণ ব্যবহৃত হইয়া আসিতেছিল। এখানে একটি দৃষ্টান্তের উল্লেখ করিলে বোধ হয় অপ্রাসঙ্গিক হইবে না। পাশ্চাত্য শিল্পিগণ ভারত-জাত কুমকুম এবং কুসুম ফুল ব্যতিরেকে পুষ্পজাত অন্য কোনও রঞ্জন উপকরণের ব্যবহার জানিতেন না। অথচ পুষ্পবহুল ভারতবর্ষে বহুকালাবধি পলাশ ফুল, গেন্দা ফুল, শেফালিকা, কুমকুম, শিমুল ফুল, মান্দার ফুল, জবা ফুল, কুসুম ফুল প্রভৃতি অসংখ্য প্রকারের ফুল বস্ত্রাদি রং করার জন্য ব্যবহৃত হইয়া আসিতেছে।

## প্রথম কৃত্রিম রং

১৮৫৬ খৃষ্টাব্দে **পার্কিন,** (W H Perkin) মভিন (mauvine) নামক প্রথম কৃত্রিম রং প্রস্তুতের পর হইতে রঞ্জনশিল্পে এক অভিনব নূতন যুগ প্রবর্ত্তিত হয়, এবং উক্ত শিল্প অতি দ্রুতভাবে আশ্চর্য্যরূপ উন্নতি লাভ করিতে থাকে। ১৮৫৮ খৃষ্টাব্দে ২৬শে আগষ্ট মভিনের প্রস্তুত প্রণালী পার্কিন পেটেন্ট (Patent) করেন, কিন্তু ইংরেজ ব্যবসায়িগণ কেহই আর্থিক সাহায্য করিতে প্রস্তুত না হওয়াতে, পার্কিন-প্রস্তুত প্রথম কৃত্রিম রং মভিন তৎকালে বিশেষ প্রতিপত্তি লাভ করিতে পারে নাই। অবসর পাইয়া **ভারগুই** (Verguin) নামক জনৈক ফরাসি রাসায়নিক ১৮৫৯ খৃষ্টাব্দে মেজেন্টা প্রস্তুত করেন এবং লায়নস (Lyons) নগরস্থ রেণার্ড ফ্রাইরেসের (Renerd Frires) কারখানায় অংশিদাররূপে ব্যবসায়ে প্রচলিত করিবার জন্য মেজেন্টা প্রস্তুত করিতে থাকেন। পার্কিন-প্রস্তুত মভ (mouve) বা মভিন এবং মেজেন্টা একই জিনিষ, উহাদের রাসায়নিক স্বরূপ বা প্রকৃতিতে কোনও প্রভেদ নাই। মেজেন্টা নামের ইতিহাসটা কৌতূহলপ্রদ। যে দিবস ভারগুই মেজেন্টা প্রথম প্রস্তুত করেন, ঐ দিন মেজেন্টা (Magenta) নামক ভূক্ষেত্রে ফরাসি এবং অষ্ট্রীয়দের মধ্যে ঘোরতর যুদ্ধ হইতেছিল। উক্ত যুদ্ধক্ষেত্রের নামানুসারেই নূতন রংএর নাম মেজেন্টা রাখা হয়। ১৮৫৬

প্রাপ্ত বেনজিন (Bengene) নামক উদ্বায়ী তৈল। ১৮৬৫ খৃষ্টাব্দে কেকিউল (Kekule) বেনজিন পরমাণুর অন্তর্গঠন এবং রাসায়নিক প্রকৃতি সম্বন্ধে স্বীয় মত প্রকাশ করেন। কেকিউলের মত (Benzene Theory) প্রবর্ত্তনের পর প্রত্যেকটি পূর্ব্বাবিষ্কৃত কৃত্রিম রংএর রাসায়নিক প্রকৃতি নির্দ্ধারিত হইয়াছে এবং কৃত্রিম রং প্রস্তুতকারকগণ বৈজ্ঞানিক পদ্ধতিবদ্ধ প্রণালী অনুসরণে নির্দ্ধারিত রাসায়নিক প্রকৃতিবিশিষ্ট ইচ্ছানুরূপ রং প্রস্তুত করিতে সক্ষম হইয়াছেন।

১৮৬৮ খৃষ্টাব্দে গ্রেবী (Graebe) ও লিবারমেন (Liebermann) কৃত্রিম উপায়ে এলিজেরিন (Alizarin) প্রস্তুত করেন। এলিজেরিন মঞ্জিষ্ঠামূলজাত প্রাকৃতিক রঞ্জন উপকরণ। পর বৎসর উক্ত রাসায়নিকদ্বয় ও পার্কিন সমবেত হইয়া কৃত্রিম এলিজেরিনের ব্যবসায় আরম্ভ করেন এবং অল্পকাল মধ্যেই প্রভূত অর্থ উপার্জ্জন করেন।

## ১৮৮০-৯০ মধ্যে রঞ্জনশিল্পের অবস্থা

রঞ্জনশিল্পের ইতিহাসে ১৮৮০ খৃষ্টাব্দ চিরস্মরণীয়। উক্ত বৎসর বায়ার (Bayer) কৃত্রিম উপায়ে প্রথম নীল (Indigo) প্রস্তুত করেন। ১৮৮৪ খৃষ্টাব্দে বটিগার (Bottiger) কঙ্গো রেড (Congo Red) নামক নূতন একশ্রেণীর একটি রং প্রস্তুত করেন। উক্ত রং দ্বারা কোনও প্রকার রংবন্ধনীর সাহায্য ব্যতিরেকেও কার্পাস অতি উজ্জ্বল রক্তবর্ণে রঞ্জিত করা যায়। পরবর্ত্তী কয়েক বৎসর মধ্যে কঙ্গো রেড শ্রেণীর শতাধিক রং প্রস্তুত হইয়াছে এবং সহজেও অল্প ব্যয়ে কার্পাস বস্ত্ররঞ্জনের পন্থা পরিষ্কার করিয়া দিয়াছে। ১৮৮৭ সনে গ্রিন (Green) প্রিমুলিন (Primuline) নামক একটি রং প্রস্তুত করেন। প্রিমুলিন প্রস্তুত প্রণালীতে একটু বিশেষত্ব আছে। যে যে রাসায়নিক উপাদানের সংমিশ্রণে রংটি প্রস্তুত হইবে তাহাদিগকে বস্ত্রতন্তু মধ্যে একত্র করা হয়, অর্থাৎ বস্ত্রতন্তু মধ্যেই রংটি প্রস্তুত হয়। ঐরূপ ভাবে রংটি প্রস্তুত হওয়ায় উহা বস্ত্রতন্তুমধ্যে সুদৃঢ়ভাবে নিবদ্ধ থাকে এবং ধৌত করিলে বা অন্য কোনও প্রক্রিয়ায় অপসৃত হয় না; অর্থাৎ রংটি অত্যন্ত পাকা বা স্থায়ী হয়। পরে এই শ্রেণীর আরও বহু রং প্রস্তুত হইয়াছে।

## কৃত্রিম নীল

১৮৯৭ খৃষ্টাব্দে জার্ম্মেণিতে "Badische Anilin and Soda Fabrik" কোম্পানী কৃত্রিম নীল ব্যবসায়ে প্রচলিত করেন এবং ঐ সময় হইতে কৃত্রিম নীল প্রাকৃতিক নীলের স্থান অধিকার করিয়া বসিয়াছে। ১৯০১ সন হইতে কৃত্রিম নীল প্রতিদ্বন্দ্বিতায় প্রাকৃতিক নীলকে সম্পূর্ণ পরাভূত করিয়াছে। রঞ্জনব্যবসায়ীদের হিসাবে, বিগত কয়েক বৎসর মধ্যে গন্ধকাম্ল সমন্বিত এক শ্রেণীর রংএর (Sulphur colours) আবিষ্কার বিশেষ উল্লেখযোগ্য। কিন্তু উহাদের কোনটিরই রাসায়নিক স্বরূপ এ পর্য্যন্ত নির্দ্ধারিত হয় নাই, কাজেই বৈজ্ঞানিক হিসাবে উহারা তত মূল্যবান নহে।

বর্ত্তমান সময়ে প্রতি বৎসর ৩০ কোটি টাকার ও বেশী মূল্যের রং কৃত্রিম উপায়ে প্রস্তুত হইতেছে। উহার ২/৩ অংশই জার্ম্মেণিতে প্রস্তুত হইতেছে। বাকী ৭ কোটি টাকার কৃত্রিম রং ইংলণ্ড, ফ্রান্স সুইজারল্যাণ্ড প্রভৃতি দেশে প্রস্তুত হয়। ১৯১০ সনে জার্ম্মাণি হইতে ১০ কোটি টাকারও অধিক মূল্যের কৃত্রিম রং বিদেশে রপ্তানি হইয়াছিল। জার্ম্মেণির এক একটি কৃত্রিম রং প্রস্তুতের কারখানা এক একটি ক্ষুদ্র নগর বিশেষ। রং প্রস্তুতকারক বিখ্যাত বাডিস কোম্পানিতে (Badische Anilin and Soda fabrik) ১৯৭ জন বিশ্ববিদ্যালয়ে উচ্চশিক্ষাপ্রাপ্ত কৃতবিদ্য রাসায়নিক, যন্ত্রাদি পরিচালনের জন্য ৯৫ জন ইঞ্জিনিয়ার, ৭০৯ জন কেরাণী এবং ৭৭০০ সাধারণ শ্রমজীবী দৈনিক কাজ করিয়া থাকে। দিন দিনই ইহাদের সংখ্যা বাড়িয়া চলিয়াছে।

কৃত্রিম উপায়ে রং প্রস্তুত বিষয়ে উৎকর্ষ সাধনের জন্য জার্ম্মান বৈজ্ঞানিকগণ কি প্রকার অক্লান্ত চেষ্টা করিয়াছেন একটি মাত্র দৃষ্টান্ত হইতে তাহা বেশ বুঝিতে পারিবে। ১৯০০ সনের ২০শে অক্টোবর জার্ম্মান রাসায়নিক সমিতি কর্ত্তৃক প্রতিষ্ঠিত নব-





নির্ম্মিত হফ্‌মেন মন্দিরের দ্বারোদ্ঘাটন-দিবসে বৈজ্ঞানিকদিগের এক সভা হয়। সভায় কৃত্রিম উপায়ে নীল প্রস্তুত প্রণালীর আবিষ্কারক অধ্যাপক বায়ার (Bayer) এবং বাডিস্না কোম্পানীর অধ্যক্ষ ডাক্তার ব্রাঙ্ক ও (Dr Brunch) উপস্থিত ছিলেন। প্রসঙ্গক্রমে ডাক্তার ব্রাঙ্ক ঘোষণা করেন যে, ঐ পর্য্যন্ত বাডিস্না কোম্পানি কৃত্রিম নীল প্রস্তুতের চেষ্টায় ৯ লক্ষ পাউণ্ড অর্থাৎ ১ কোটি ৪৫ লক্ষ টাকা ব্যয় করিয়াছে। কিন্তু এত টাকা উদ্যমেই ব্যয়িত হইলেও তজ্জন্য তিনি কিছুমাত্র দুঃখিত ছিলেন না, কারণ তাঁহার ধ্রুব আশা ছিল যে, অচিরকাল মধ্যেই অতি সুলভে এবং সহজে কৃত্রিম নীল ব্যবসায়ে প্রবর্ত্তিত করিতে সক্ষম হইবেন। বৈজ্ঞানিক পাঠকমাত্রেই অবগত আছেন যে ডাক্তার ব্রাঙ্কের আশা সম্পূর্ণরূপে সত্যে পরিণত হইয়াছে।

অনেকের একটি ভুল ধারণা আছে যে, শুধু বৈজ্ঞানিক গবেষণায় কখনও কোনও দেশের অর্থাগমের পথ পরিষ্কৃত হইতে পারে না, বা কোনও শিল্প উন্নতি লাভ করিতে পারে না। তাহাদের এই ভ্রমের সত্যতা উপলব্ধি করিতে পারে নাই বলিয়াই রসায়নশিল্প আজ সম্পূর্ণরূপে জার্ম্মানদের আয়ত্ত। প্রকৃতপক্ষে ইংলণ্ডেই প্রথম পার্কিন (Perkin) কর্তৃক কৃত্রিম রং প্রস্তুত হয়; কিন্তু তৎকালে ইংরেজ ব্যবসায়ীগণ পার্কিনকে কোনও প্রকার আর্থিক সাহায্য বা উৎসাহিত করেন নাই, কারণ কৃত্রিম উপায়ে রং প্রস্তুত করিয়া প্রকৃতির সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করা তাঁহাদের নিকট অসম্ভব বলিয়া বোধ হইল। উৎসাহ ও চেষ্টায় জার্ম্মান রাসায়নিকগণ অসম্ভবকে সম্ভবে পরিণত করিয়াছেন, এবং এক্ষণে কৃত্রিম রং প্রস্তুতের শিল্পকে তাঁহাদের জাতীয় শিল্প বলিয়া ঘোষণা করিয়া গৌরব প্রকাশ করিয়া থাকেন। বর্ত্তমান সময় একমাত্র জার্ম্মানিতেই সহস্রাধিক রাসায়নিক কৃত্রিম রং সম্বন্ধে নানা প্রকার মৌলিক গবেষণায় নিযুক্ত রহিয়াছেন। পঞ্চাশ বৎসর পূর্ব্বে যে ব্যবসায়ের কথা কল্পনায়ও আনিতে পারিতেন না, বৈজ্ঞানিক গবেষণার ফলে আজ সেই ব্যবসায়ে লক্ষ লক্ষ লোক জীবিকা-নির্ব্বাহ করিতেছে এবং কোটি কোটি টাকা উপার্জ্জিত হইয়া দেশের অর্থাগম হইতেছে।

## রঞ্জনশিল্পের বর্ত্তমান অবস্থা

রঞ্জনব্যবসায়ীদিগের সুবিধার জন্য এবং যাহাতে উক্ত শিল্পসম্বন্ধীয় আবিষ্কারসমূহ সকলে জানিতে পারেন, তজ্জন্য রঞ্জনশিল্পসংবাদবাহক বহু পত্রিকা পরিচালিত হইতেছে। প্রাকৃতিক ও কৃত্রিম রঞ্জন উপকরণ সমূহ ও তাহাদের ব্যবহার-প্রণালী সম্বন্ধে বহু গ্রন্থ প্রকাশিত হইয়াছে। অবশ্য গ্রন্থগুলির অধিকাংশই জার্ম্মান ভাষায় লিখিত—কিন্তু ক্রমশঃ অনেকগুলি ইংরাজিতে অনূদিত হইয়াছে। ঐ সমস্ত পুস্তক সাহায্যে অশিক্ষিত ব্যক্তিও অতি সহজেই সুচারুরূপে বস্ত্রাদি রঞ্জিত করিতে পারে। লিড্‌স নগরে (Leeds) বস্ত্রব্যবসায়ীগণ সুবৃহৎ রঞ্জনাগার স্থাপন পূর্ব্বক বিখ্যাত কয়েকজন রাসায়নিককে উচ্চ বেতনে রঞ্জনশিল্পের উন্নতিকল্পে মৌলিক গবেষণায় নিযুক্ত করিয়াছেন। তাহাদের আর কোনও কার্য্য নাই। জার্ম্মানিতে কৃত্রিম রং প্রস্তুতের অনেক কারখানায় অসংখ্য বিশেষজ্ঞ রাসায়নিকগণ বহু শিষ্যসহ নিত্য নূতন রং আবিষ্কারের জন্য এবং প্রচলিত রঞ্জনপ্রণালী সমূহের উন্নতি চেষ্টায় অক্লান্ত পরিশ্রম করিতেছে। পূর্ব্বোক্ত দুইটি দৃষ্টান্ত হইতে বুঝা যাইবে যে আধুনিক রঞ্জনশিল্পের উন্নতি-কল্পে কি প্রকার প্রবল চেষ্টা ও প্রতিদ্বন্দ্বিতা চলিতেছে।

যাহাদের চেষ্টা ও অধ্যবসায়ের ফলে আধুনিক রঞ্জনশিল্প বর্ত্তমান অবস্থায় আসিয়া পৌঁছিয়াছে, এত উন্নতি হইয়াছে, তাঁহাদের মধ্যে পার্কিনের নামই সর্ব্বপ্রথম উল্লেখযোগ্য। তিনি কৃত্রিম উপায়ে কুইনাইন প্রস্তুত করিতে যাইয়া ঘটনাক্রমে প্রথম কৃত্রিম রং প্রস্তুত করেন।

রঞ্জন শিল্পের উন্নতির জন্য যে সকল বৈজ্ঞানিক নানা দিক দিয়া নানা ভাবে কাজ করিয়াছেন, আমরা তাঁহাদের বিষয়েও একটু আলোচনা করিব। তাহা হইলে তোমরা বুঝিতে পারিবে যে ইউরোপীয় মনীষিরা রঞ্জন-শিল্পের উন্নতির জন্য কিরূপ গুরুতর পরিশ্রম ও সাধনার দ্বারা বর্ত্তমানে উহার এতদূর উন্নতি করিতে সমর্থ হইয়াছেন।

# আদি মানব

[ ডাক্তার পঞ্চানন মিত্র ১৮৯২ খৃষ্টাব্দের ২০শে মে কলিকাতার বেলিয়াঘাটা অঞ্চলে জন্মগ্রহণ করেন। ইঁহার পিতার নাম ৺অমরেন্দ্রলাল মিত্র। ৺অমরেন্দ্রলাল দেশবিখ্যাত রাজা রাজেন্দ্রলাল মিত্রের পুত্র ছিলেন, কাজেই ডাক্তার মিত্র রাজেন্দ্রলালের পৌত্র ছিলেন। বাল্যকাল হইতেই পঞ্চানন মিত্র মেধাবী ছাত্ররূপে পরিচিত ছিলেন। বিশ্ববিদ্যালয়ের প্রত্যেক পরীক্ষায়ও তিনি বিশেষ কৃতিত্ব প্রদর্শন করেন। ১৯১৪ সালে বি-এ পরীক্ষায় রিপন কলেজ হইতে তিনি ইংরাজীতে প্রথম বিভাগে প্রথম হইয়া উত্তীর্ণ হইয়াছিলেন। ১৯১৪ সালে এম-এ পাশ করিবার পর বঙ্গবাসী কলেজের ইংরাজী ভাষার অধ্যাপক হইয়াছিলেন। এই কাজ তিনি চারি বৎসর কাল করেন। সেই সময়ে ভারতীয় নৃতত্ত্ব (Indian Anthropology) সম্বন্ধে বড় একটা আলোচনা ছিল না। এই সময়ে Prehistoric Arts and Crafts নামক মৌলিক প্রবন্ধ লিখিয়া ইনি প্রেমচাঁদ রায়চাঁদ বৃত্তিলাভ করেন। কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক পরে উহা Prehistoric India নামে (১৯২৩ সালে) প্রকাশিত হয়। এই গ্রন্থ প্রকাশের পর পৃথিবীর সর্বত্র তাঁহার



অধ্যাপক পঞ্চানন মিত্র

যশঃ সুপ্রতিষ্ঠিত হইয়াছিল। পরে ডাক্তার মিত্র কলিকাতা বিশ্ববিদ্যালয়ের নৃতত্ত্ববিভাগের অধ্যক্ষ নিযুক্ত হইয়াছিলেন। ১৯৩৬ সালে ২৫শে জুলাই কেবল মাত্র ৪৫ পঁয়তাল্লিশ বৎসর বয়সে মেনিনজাইটিস্ (Meningitis) রোগে ইঁহার মৃত্যু হওয়ায় দেশের একজন প্রকৃত জ্ঞানীর অভাব হইয়াছে। ]

# আফ্রিকার মানুষ

৫৮০ পৃষ্ঠার পর

চীনের অর্দ্ধমানবের কথা পূর্ব্বে বলা হইয়াছে (শিশু-ভারতী ৫৭৭ পৃষ্ঠা)। এইবার আফ্রিকা মহাদেশের মানুষদের কথা শোন। দক্ষিণ আফ্রিকা হইতে দুই জাতীয় আদিমানবের চিহ্ন পাওয়া গিয়াছে। এই দুইজাতীয় মানব রোডেশীয় (Rhodesian) এবং বোসকোপ (Boskop) নামে পরিচিত। এই দুইজাতীয় মানবেরই [illegible] আছে। প্রাচীনকালের রোডেশিয়দের বয়স চল্লিশ হাজার বৎসর হইবে। পণ্ডিতেরা বর্ত্তমান সময়ে আফ্রিকার মানুষদের সম্বন্ধে অনেক কিছু নূতন তথ্য আবিষ্কার করিয়াছেন। এই সব আবিষ্কার হইতে আমরা এখন বলিতে পারি যে আফ্রিকার মানুষদের বয়স নেহাৎ কম নয়, তাহারা ইউরোপের মানুষদের সমবয়স্ক। ঐ সময়ে কি ইউরোপ ও আফ্রিকা উভয়ে একই রকমের কুঠার, একই রকমের যন্ত্রপাতির ব্যবহার করিত। সভ্যতা বা সংস্কৃতির দিক দিয়াও উভয়ে ছিল সমান। তুমি বড় আমি ছোট এমন কথা কেহই কাহাকে বলিতে [illegible] কারণ [illegible] একখাটী [illegible] বয়সের হিসাবে পাথর, [illegible] মাথা হইতে [illegible] করা যায়।

জুলু যোদ্ধা

আফ্রিকার প্রধান মানুষদের মধ্যে **নিগ্রো,** (Negro), হোটেনটোট (Hottentots), **বান্টু** (Bantu) **বুশম্যান** (Bushmen) **কাফ্রি** বা **কাফির** (Kaffir) আরও নানা বামন-জাতি আছে। বান্টু জাতির অন্তর্ভুক্ত হইতেছে জুলু এবং কাফ্রি। এই দুইজাতি আফ্রিকার দক্ষিণ দিকে বাস করে। হোটেনটোটদের দেশ হইতেছে আফ্রিকার দক্ষিণ-পশ্চিম বিভাগ। বুশম্যানেরা বাস করিতেছে কালাহারি মরুভূমির পশ্চিমাংশের অন্তরীপের কাছাকাছি। মাদাগাস্কার (Madagascar) দ্বীপে যে জাতীয় লোকের বাস তাহারা মালাগাসি (Malagasy) নামে পরিচিত। ইহারা কিন্তু আফ্রিকার কোন জাতির অন্তর্ভুক্ত নহে—তাহারা মালয়বংশীয়।

দক্ষিণ-পশ্চিম আফ্রিকায় আজকাল যে নিগ্রোদের বাস করিতে দেখা যায়, তাহারা কিন্তু ঐদিকের পুরাণো অধিবাসী নহে। নিগ্রোরা ঐ অঞ্চলের লোকদিগকে পরাজিত করিয়া এদেশে আসিয়া জুড়িয়া বসিয়াছে। যাযাবর হোটেনটোট এবং বুশম্যানেরা চারিদিকে শিকার করিয়া বেড়ায়। হোটেনটোটেরা মধ্যমাকারের আর বুশম্যানেরা বামনাকৃতি। এই দুইজাতির ভাষা প্রথম শুনিলে এক বলিয়া মনে হয়, কিন্তু প্রকৃত পক্ষে কিন্তু তাহা এক নহে অনেক তফাৎ আছে। আচার ব্যবহার ও রীতি নীতির দিক দিয়াও এইরূপ তফাৎ দেখা যায়; তবু নৃতত্ত্বের বিচারে তাহারা যে একই

জাতি হইতে আসিয়াছে তাহার সম্বন্ধে কোন সন্দেহই নাই। তাহাদের মাথার গঠন, গায়ের



দুইজন জুলু সর্দার

রং ইত্যাদি হইতে ইহা সহজেই বুঝিতে পারা যায়।

আফ্রিকার মধ্যদেশে আমরা বামন জাতির সাক্ষাৎ পাই। এই বামনেরা বনেজঙ্গলে বাস করিতেই বেশী ভালবাসে। এই বামন জাতীয় মানুষদের আবিষ্কার করেন প্রসিদ্ধ পর্যটক ষ্ট্যান্‌লি।



বুশম্যান—আদিক

তিনি ভ্রমণ করিতে করিতে মধ্য আফ্রিকার গভীর বনেজঙ্গলের মধ্যে ইহাদিগকে প্রথম দেখিতে পাইয়াছিলেন। উবাদি নদীর উৎপত্তিস্থলের কাছাকাছি আরুউইমি (Aruwimi) নামক প্রসিদ্ধ অরণ্য প্রদেশে বামন-মানবেরা বাস করিয়া থাকে। বামনেরা আক্কা, (Akka), বাটোয়া (Batwa), ডোকো (Doko) এই কয় গোষ্ঠীতে বিভক্ত। ডোকোরা কাফ্ফার দক্ষিণ দিকে বাস করে। আজকাল ডোকোদের বেশীর ভাগ দেখিতে পাওয়া যায় আফ্রিকার উত্তরাঞ্চলে।

হোটেনটোটেরা ক্যাপ (Cape) অঞ্চলে বাস করে। তাহারা কোয়োই-কোইন (Koi-Koin) বলিয়া আপনাদের পরিচয় দেয়। পূর্বদিকে কাফ্রিদের দেশ বা কেই নদী হইতেছে তাহাদের এক সীমা। অরেঞ্জ নদীর তীরে তীরে যে উপনিবেশ গড়িয়া উঠিয়াছে তাহার পশ্চিম দিকে হোটেনটোটেরা বাস করে। হোটেনটোটেরা



আক্কা জাতীয় বামনদের মেয়ে

গরু, ভেড়া, ছাগল প্রভৃতি চরাইয়া বেড়ায়। তাহারা চাষ বাসও জানে না মাটির জিনিষপত্র



তৈয়ারী করিতেও শিখে নাই। কিন্তু লোহা গলাইবার কাজে কিন্তু ইহারা বেশ পটু।

বুশম্যানেরা সান্ (San) নামে পরিচিত। তাহাদের দেশও হোটেনটোটদের কাছাকাছি।



জুলুমেয়েরা জল নিতেছে

বুশম্যানেরা বড় একটা এক যায়গায়
তাহাদিগকে যাযাবর জাতি বলি



কাফ্রি সর্দ্দারের স্ত্রী

আজ এখানে কাল ওখানে এইভাবে তাহারা ঘুরিয়া বেড়ায়। বুশম্যানেরা এমনি নিরীহ হইলে কি হইবে? ইহাদের আফ্রিকার লোকেরা বড় ভাল চোখে দেখে না—'গরু-চোর' বলিয়া এই জাতীয় লোকের খুবই বড় রকমের একটা দুর্নাম আছে। বুশম্যানদের দেশ হইতেছে কালাহরি মরুভূমি হইতে নামি হ্রদ পর্য্যন্ত। এই দেশটাকে নিঃসন্দেহে বলা যাইতে পারে বুশম্যানদের দেশ। বুশম্যানেরা আজ পর্য্যন্তও বেশ স্থায়ীভাবে বাড়ী-ঘর তৈয়ারী করিয়া বাস করিতেছে না। তাহারা চলিতপথে শিকার, চুরি প্রভৃতি করিয়া বেড়ায়। ইহাদের চুরি-বিদ্যা থাকিলেও লোকগুলি সরল ও কর্ম্মঠ।

আফ্রিকার উত্তরপ্রান্তে বুশম্যানদের মত আর এক জাতীয় মানুষের বাস। তাহারা (Mucase-



দানাকি যোদ্ধা

quere) নামে পরিচিত। বেনগেলা (Benguela) অঞ্চলে ইহাদের বাস। ইহারা খুব দক্ষ শিকারী। ইহারাও কৃষিকার্য্যের ধার ধারে না। শিকার করিয়াই জীবিকানির্ব্বাহ করে। বুশম্যানদের সঙ্গে ইহাদের আচার ব্যবহারের সম্পূর্ণ ঐক্য আছে।

এই যে আফ্রিকার মানুষদের কথা বলিতেছি ইহাদের প্রত্যেক জাতির মধ্যে বরাবরই যুদ্ধ, মারামারি, কাটাকাটি, দাঙ্গা-হাঙ্গামা এবং লড়াই লাগিয়াই থাকে। তোমরা ভারতবর্ষের ইতিহাসে

যেমন আর্য্য ও অনার্য্যের কলহ ও যুদ্ধের কথা পড়িয়াছ, ইহাও তেমনি। কে কোন্ জাতিকে তাড়াইবে, কে কোন্ অঞ্চল দখল করিবে, অর্থাৎ জীবন-যুদ্ধ সেই আদিকাল হইতে বর্ত্তমান সময় পর্য্যন্ত সমান ভাবেই চলিয়া আসিতেছে। সকল জাতির মধ্যে নিগ্রোরাই বরাবর প্রবল হইয়াছে। তাহারা বলবান্ হোটেনটোটদের তাড়াইয়া দিয়া উহাদের দেশগুলি অধিকার করিয়াছে। এইভাবে চাষের জমিগুলি তাহাদের অধিকারভুক্ত হওয়ায় নিগ্রোরা বংশ বৃদ্ধিতে এবং বসবাসের সুযোগ সুবিধাতে এবং ঘরবাড়ী নির্ম্মাণ করিয়া স্থায়ী ভাবে বাস করিবার সৌভাগ্য লাভ করিয়া সেকালে আফ্রিকার একটি প্রধান জাতিতে উন্নীত হইয়া ছিল।

এই যে কলহ ও যুদ্ধ-বিগ্রহ আফ্রিকার বিভিন্ন জাতির মধ্যে চলিয়াছিল, তোমরা ভুলেও মনে করিওনা যে তাহা নিষ্কারণে ঘটিয়াছে। কে কোথায় আপনার অধিকার হইতে ছাড়িয়া দেয়? নীলনদের উর্ব্বরাঞ্চলের জলা ভূমির অধিবাসী **সিল্লুক** (Shilluk) জাতির নাম। ফ্লামিঙ্গো পাখীর মত ইহারা নিস্পন্দভাবে এক পায়ের উপর বহুক্ষণ দাঁড়াইয়া থাকিতে পারে। নুয়ার (Nuer), **ডিঙ্কা** (Dinka) বলবান সকলেই বাঁচিবার জন্য লড়াই করিয়াছে। তারপর যাহারা শক্তিমান্ তাহারা পৃথিবীতে বাঁচিয়া আছে।

নীলনদের উৎসের দিকে **নিয়াম-নিয়াম** (Niam-Niam)দের দেশ। ইহারা বড় ভয়ানক জাতি। নিয়াম-নিয়ামেরা নরখাদক। তোমরা আফ্রিকার যে নরখাদক মানুষের কথা পড়িয়া থাক নিয়াম-নিয়ামরাই সেই নরখাদক মানুষ। George Schweinfurth নামে একজন ইউরোপীয় সর্ব্বপ্রথম এই নরখাদক দুর্দ্দান্ত নিয়াম-নিয়ামদের দেশে গিয়াছিলেন।

নিগ্রোদের গ্রাম

**দানাক্লি** (Danakli) বা আফেরেরাদিগকে আবিসিনিয়ার উচ্চ ভূ-ভাগ এবং মাসোয়া (Massowa) হইতে বাবে-ল-মান্দেব (Babel-Mandeb) পর্য্যন্ত বিস্তৃত ভূভাগে বাস করিতে দেখা যায়। দানাক্লি জাতীয় লোকেরা নৃতত্ত্ববিদদের মতে The only people of the four great Hamitic groups of North-east Africa who are unmixed অর্থাৎ উত্তর-পূর্ব্ব

আফ্রিকার দানাকিল জাতি চারিভাগে বিভক্ত হামিটিক গোষ্ঠীর অন্তর্ভুক্ত হইলেও মিশ্রণ দোষ দুষ্ট নহে।

আফ্রিকার এ সমুদয় প্রধান জাতি ব্যতীত আরও অনেক উপজাতি বাস করিয়া আসিতেছে। অন্ধকার আফ্রিকা মহাদেশের কোথায় কোন্ নিভৃত গিরিকন্দরে এবং বনানী প্রদেশে কত যে উপজাতি বাস করিয়া আসিতেছে, তাহাদের সকলের ইতিহাস বলা বড় সহজ নহে। এখনও এমন অনেক দুর্গম বনপ্রদেশ আছে যেখানে আজ পর্যন্ত কোনও সুসভ্য জাতি প্রবেশ করিতে পারে নাই। আশা করা যায় যে নৃতত্ত্বের দিক দিয়া আমরা আফ্রিকার মানুষদের সম্বন্ধে আরও অনেক নূতন নূতন কথা ক্রমশঃ জানিতে পারিব।

তোমাদের কাছে যে নিগ্রো জাতির কথা বলিলাম, এক সময়ে এই নিগ্রোজাতির উপর যে কত অবিচার অত্যাচার চলিয়াছে, তাহা বলিয়া শেষ করা যায় না। এখানে যে চিত্রটি প্রকাশ করিলাম, তাহাতে দেখিতে পাইবে যে তুয়ারেগ্ জাতীয় ক্রীতদাস ব্যবসায়ীরা একটি নিগ্রো-পল্লী হইতে নিরীহ ও নির্দোষ পুরুষ ও নারী নিগ্রো-দিগকে অমানুষিক অত্যাচার করিতে করিতে বন্দী করিয়া লইয়া যাইতেছে।

নিগ্রোরা বেশীর ভাগ সেনিগাল (senegal) গাম্বিয়া, গিনিকোষ্ট ও সুদানে বাস করে। আফ্রিকার এই সব মানুষদের ইতিহাস আলোচনা করিতে গেলে নৃতত্ত্বের দিক দিয়া অনেক নূতন নূতন বিষয় জানিতে পারা যায়। এই সব জাতীয় লোকেরা কে কবে প্রথম কোথা হইতে আসিয়া এদেশে বাস করিতে আরম্ভ করিল, তাহা বলা কঠিন। তবে এসিয়া হইতে হামিটিস, সেমেটিস্ এবং হিন্দুরা আসিয়াছিল। তাহারা একে একে নিউবিয়া, লিবিয়া এবং সাহারা অঞ্চলের চারিদিকে বসতি বিস্তার করিয়াছে। সেমিটিকেরা এসিয়ার দক্ষিণ পশ্চিমাঞ্চল হইতে আসিয়া একে একে ভূমধ্যসাগরের তীরে, সাহারার পশ্চিমভাগে এবং সুদানে বাস করিতেছে। ইহাদের বংশধরেরা বর্বর (Berber) নামে পরিচিত। তুয়ারেগদের নিগ্রো ও বর্বরদের মিশ্রণে উৎপত্তি হইয়াছে। ইহারা সাহারা অঞ্চলের আস্বেনের পার্বত্য প্রদেশে বাস করে। তবে পূর্বে যাহা বলিয়াছি, নিগ্রো, হোটেনটোট, জুলু, বুশম্যান এবং অন্যান্য



নিরীহ নিগ্রো পুরুষ ও নারীদের বন্দী করিয়া লইয়া যাইতেছে

কয়েকটি বামন জাতিই হইতেছে আফ্রিকার আদিম অধিবাসী।

বর্ব্বর জাতীয়দের মধ্যে আফ্রিকার **তুরগেরা প্রধান**। পূর্ব্বে ইহারা উত্তর আফ্রিকায় বাস



নরখাদক নিয়াম নিয়ামদের দেশ

করিত। কিন্তু আরবেরা যখন উত্তর আফ্রিকার নানা দেশ অধিকার করিতে আরম্ভ করিলেন, তখন তুরগেরা দক্ষিণ দিকে যাইতে যাইতে সাহারা মরুভূমির নানা স্থানে ছড়াইয়া পড়ে।

মধ্য সাহারার টিবু বা টেবা নামীয় একজাতীয় লোক বাস করে। তাহারা বেশীর ভাগ তিবেস্তি পাহাড়ের কাছাকাছি দেশে থাকে। কতকাল



জুলু পল্লী

হইতে যে তাহারা ঐস্থানে বাস করে তাহা বলা কঠিন। তাহারা নিজেদের ছাড়া অন্য কোন জাতীয় লোকদের সঙ্গে মিশিতে চায় না। ইহাদের সঙ্গে নিগ্রো রক্তের মিশালো রহিয়াছে বলিয়া অনেকে মনে করেন। ইহাদের গায়ের রং বর্ব্বরদের চেয়েও কালো। এরা বেশ কষ্টসহিষ্ণু এবং শ্রমদক্ষ। ব্যবসায়-বাণিজ্যের দিক্ দিয়া ইহাদের মাথা বেশ খেলে, তবে চুরি ডাকাতি করিতেও ইহারা অসাধারণ। এই টিবু বা টেবাদের খুব প্রাচীন ইতিহাস জানা যায় না। এক শতাব্দী পূর্ব্বে এই জাতীয় লোকেরা ইস্‌লাম ধর্ম্মাবলম্বী হইয়াছে।

তোমাদের কাছে নিয়াম-নিয়ামদের কথা বলিয়াছি। ইহারা অত্যন্ত ভীষণ প্রকৃতির লোক। নিয়াম-নিয়াম শব্দের অর্থ হইতেছে রাক্ষস, অর্থাৎ যারা মনুষ্য খায়। এ সকল ছাড়া জুলু, কোঙ্গো, বেকান্দো, প্রভৃতি আরও যে কত জাতি আছে বলা যায় না। তাহাদের সম্বন্ধে সব কথা এখনও আমরা ভাল করিয়া জানিতে পারি নাই।

ডেঙ্কা বা ডিঙ্কারা যেই কতদিন কতকাল হইতে যে আফ্রিকায় বাস করিতেছে তাহাও বলা কঠিন।



নাইজার নদীর উপর দিকের মানুষ

এ সমুদয় জাতির আবার নানা প্রকারের উপবিভাগ রহিয়াছে। ডিঙ্কাদের দেশের দক্ষিণ ভাগের কোন্ কোন্ জাতির বাস তাহার সম্বন্ধে কোনও সঠিক ধারণা আজ পর্য্যন্ত ও নৃতত্ত্ববিদেরা করিতে পারেন নাই। না পারিবার কারণ সেই সব দুর্গম প্রদেশে যাতায়াতের কোনও ব্যবস্থা নাই। আফ্রিকার মহাদেশে এখনও যে অজানা জাতি ও অজানা দেশ আছে তাহার অনেকের সন্ধানই আমরা আজও পাই নাই, তাই এখনও সকলে আফ্রিকা মহাদেশকে যে অন্ধকার মহাদেশ বলেন তাহা অসত্য নয়।




# গ্রীস-এথেন্স

## সোলোনের-সংস্কার


১৪৭ পৃষ্ঠার পর

সোলোনকে আমরা যদি এথেনীয় গণতন্ত্রের প্রতিষ্ঠাতা বলি, তাহা হইলে কোন অন্যায় হয় না বা হইতে পারে না। কেহ পারে না, সে কথাও একবার বলিব। বিচার বিভাগের সংস্কার তাঁহার অসাধারণ প্রতিভার পরিচায়ক। তিনি এথেন্সের বিচার বিভাগ একেবারে নূতন করিয়া গড়িলেন। আদালতের জুরি, নাগরিকদের মধ্য হইতে মনোনয়নের ব্যবস্থা হইল। এমনকি থীটসরাও এই অধিকার লাভ করিল। কাজেই গণতন্ত্রের যে মূলনীতি তাহা রক্ষা করিবার দিকে সোলোনের বেশ সতর্ক দৃষ্টি ছিল। এই যে জুরি বিচারক তাহারা পালাক্রমে নির্বাচিত হইত। অতিবড় যে দীন দরিদ্র নাগরিক সেও ছিল এই সম্মানের অধিকারী। যে-কোন ব্যক্তিই হউন না কেন, তাঁহাকেই এই মনোনীত বিচারকদের আদেশ মান্য করিয়া চলিতে হইত। এইভাবে সাধারণ নাগরিকেরা রাষ্ট্রের উপর একটি গৌরবজনক অধিকার লাভ করিয়াছিল। এই সব জুরি বা বিচারকদিগকে Heliaea বলিত। প্রথম দিকে আর্কনেরা তাহাদের বিচার ক্ষমতা হইতে বঞ্চিত হন নাই, যে সময়ে Heliaeaরা চূড়ান্ত নিষ্পত্তি বা আপীল শুনিতেন। কিন্তু ক্রমে ক্রমে কি প্রাথমিক বিচার কি শেষ নিষ্পত্তি বা আপীল সব বিষয়ের অধিকারই Heliaeaদের উপর আসিল। সোলোন এ কথাটা বেশ সুস্পষ্টভাবেই বুঝিতে পারিয়াছিলেন যে বিচার-বিভাগের দিক দিয়া যদি কোনরূপ সংস্কার করিতে পারেন এবং যদি তাহাতে জনসাধারণেরও হাত থাকে, তাহা হইলে গণতন্ত্রের বা জনগণের রাষ্ট্রের উপর অধিকার যে আপনা হইতেই আসিয়া পড়ে, কাজেই তাঁহার এই সংস্কারের মূলেই ছিল তাঁহার আকাঙ্ক্ষিত জনগণের রাষ্ট্রীয় অধিকার লাভের সুনিয়ন্ত্রিত সুব্যবস্থা। এজন্যই প্রত্যেক ঐতিহাসিকই এক বাক্যে বলেন যে—"আমরা সোলোনকে এথেনীয় গণতন্ত্রের প্রতিষ্ঠাতা বলিতে কোনরূপেই দ্বিধা করি না।"

**সোলোন-** নাগরিকগণের কি ব্যক্তিগত জীবন কি পৌরজীবন, প্রত্যেক দিক দিয়াই বিবিধ প্রকারের রীতি-নীতির ও আইন-কানুনের প্রবর্তন করিয়া গ্রীসের সামাজিক জীবনের ও পৌরজীবনের মধ্যে এক নূতন জীবনীশক্তি আনিয়া দিয়াছিলেন। ব্যবসায়-বাণিজ্যের উন্নতির জন্য তিনি অত্যন্ত মনোযোগী ছিলেন। গ্রীস দেশের সর্বত্র যাহাতে পরস্পরের মধ্যে প্রীতির ভাব বর্দ্ধিত হয়, মুদ্রা-বিনিময়ের জন্য ক্রয়-বিক্রয়ের কোনরূপ অসুবিধা না

হয় সেজন্য তিনি মুদ্রার মূল্য সম্বন্ধেও পরিবর্তন ঘটাইয়া সর্বত্র একই প্রকারের সামঞ্জস্য বিধান করেন। সোলোন প্রকৃত পক্ষেই ছিলেন দেশপ্রেমিক। বিদেশী ব্যবসায়ী সম্প্রদায় এবং সম্ভ্রান্ত ব্যক্তিরা যাহাতে নিরাপদে এথেন্সে বাস করিয়া ব্যবসায়-বাণিজ্য করিতে পারে, সেজন্য তাহাদের ধন-সম্পত্তি সংরক্ষণ ও তাহাদের নিরাপদ-বাসের সুব্যবস্থা করিয়াছিলেন। গ্রীসের প্রত্যেক ব্যক্তি রূপে নির্ভর করে একথাটা তিনি বিশেষ ভাবে উপলব্ধি করিয়াছিলেন। তাহাদের আনন্দপূর্ণ ক্রীড়া-কৌতুক, সাহিত্য, শিল্প ও সঙ্গীত প্রভৃতির দিকে যাহাতে মন আকৃষ্ট হয়, সেজন্য এই মহান্ সত্যটি তিনি অন্তর মধ্যে গভীরভাবে উপলব্ধি করিয়া এইরূপ বিধি প্রচার করেন যে, এথেন্সের প্রত্যেক বালককে জিমন্যাষ্টিক (Gymnastics) ও সঙ্গীত শি[illegible] করিতে হইবে। সেই সঙ্গে সঙ্গে কাব্য ও



এ্যাক্রোপোলিসের সাধারণ দৃশ্য—ইহার চারিদিক ঘিরিয়াই এক সময়ে এথেন্স নগরী গড়িয়া উঠিয়াছিল

যাহাতে কর্মী হয়, ব্যবসায়ী হয় ও দেশকে ভালবাসিতে শিখে সেজন্য তাঁহার বিশেষ আগ্রহ ছিল। তিনি এইরূপ একটি নিয়ম করেন যে -পুত্র পিতাকে বৃদ্ধ বয়সে সাহায্য করিতে বাধ্য থাকিবে না, যদি পিতা পুত্রকে বাল্যে, কৈশোরে ও যৌবনে কোনরূপ জীবিকার্জনোপযোগী ব্যবসায় বা বাণিজ্য সম্বন্ধে বা কোনরূপ অর্থকর শ্রমশিল্পে শিক্ষা না দিয়া থাকেন। তাঁহার আর একটি বিধান বড় সুন্দর ছিল। শিশুরাই যে জাতীয় সম্পদ, ভবিষ্যত জাতির উন্নতির মূলে যে শিশুদের শিক্ষা ও স্বাস্থ্যের সম্পূর্ণ সাহিত্যের প্রতি অনুরাগ বৃদ্ধির জন্য তদনুরূপ গ্রন্থাদি পড়িবার ও ব্যবস্থা তিনি করেন।

সোলোন এইরূপ একটি অদ্ভুত প্রকারের আইনও প্রণয়ন করিয়াছিলেন যে, প্রত্যেক নাগরিককেই রাষ্ট্রীয় ব্যাপারে ও সামাজিক ব্যাপারে যোগদান করিতে হইবে, যদি কেহ নিরপেক্ষ থাকেন অর্থাৎ রাষ্ট্রীয় কোন ব্যাপারেই কোন না কোন পক্ষ অবলম্বন না করেন তাহা হইলে তিনি রাষ্ট্রীয় অধিকার হইতে বঞ্চিত হইবেন। এই আইনের মধ্যে বেশ একটি গভীর উদ্দেশ্য নিহিত

ছিল। দেশ-হিতৈষণার প্রতি অর্থাৎ জাতীয় কল্যাণের দিকে সকলভাবে একটা প্রেরণা জাগাইয়া দিবার জন্যই তিনি এই বিধির প্রবর্তন করেন। নিদ্রিত মানুষকে শুভ জাগরণের দিকে উদ্বোধিত করিতে হইলে এইরূপ প্রেরণা জাগাইয়া দেওয়ার আবশ্যক। সেই প্রেরণা জাগাইয়া দিয়া সোলোন এক নূতন জাতি গঠনের আদর্শ উপস্থিত করিয়াছিলেন।

সোলোন ছিলেন সাহসী সংস্কারক। তিনি কি রাষ্ট্রীয় ব্যাপারে, কি সামাজিক সংস্কারের দিকে, তাঁহার প্রত্যেকটি বিধান ও সংস্কার-নীতি তাঁহার দূরদৃষ্টি, মহত্ত্ব ও সাহসিকতারই পরিচায়ক। তিনি অনায়াসেই আপনাকে নানা দিক দিয়া স্বেচ্ছাতন্ত্র করিয়া তুলিতে পারিতেন, কিন্তু এই মহাপ্রাণ ব্যক্তি তাহা করেন নাই। এইখানেই তাঁহার চরিত্রের মহত্ত্ব।

## সোলোনের শেষ জীবন

সোলোন সম্বন্ধে নানারূপ কিংবদন্তী আছে। তাহার মধ্যে একটি এই যে—শেষ জীবনে এথেন্স পরিত্যাগ করিয়া চলিয়া যান। কথিত আছে যে তিনি যাইবার পূর্বে তাঁহার এথেন্সবাসীদিগকে এইরূপ প্রতিজ্ঞাবদ্ধ করিয়াছিলেন—অন্ততঃ পক্ষে দশবৎসর কাল যেন তাহারা তাঁহার বিধান মানিয়া চলে। এথেন্সবাসীদের নিকট হইতে এইরূপ প্রতিশ্রুতি লইয়া পরে তিনি দেশ-ভ্রমণে বাহির হইয়াছিলেন। সোলোন এথেন্স পরিত্যাগ করিলে পর আবার পক্ষের মতবিরোধিতা আত্মপ্রকাশ করিল। আবার বিবিধরূপ মতানৈক্য পরস্পরের মধ্যে মাথা তুলিয়া দাঁড়াইয়া ঐক্যের পরিবর্তে বিদ্রোহ ও অনৈক্যের ভাবের সৃষ্টি করিল। এই বিদ্রোহীদের মধ্যে প্রথম ছিলেন লাইকারগাস্ (Licurgus), তাঁহার পরে মেগাক্লেস্ (Megacles) এবং তৃতীয় বারে **পিসিসট্রাটাস্** (Pisistratus)। পিসিস্ট্রাটাস্ ছিলেন সোলোনের আত্মীয়। ইঁহাদের মধ্যে পিসিস্ট্রাটাস্ ছিলেন সর্বাপেক্ষা ক্ষমতাশালী এবং জনসাধারণের চিত্তজয় করিবার জন্য তিনি এথেন্সের দরিদ্র শ্রেণীর পক্ষাবলম্বন করিলেন। তাঁহার গূঢ় উদ্দেশ্য ছিল এইভাবে জনগণের উপর প্রভাব বিস্তার করিয়া এথেন্সের অধিকার লাভ। সোলোন ফিরিয়া আসিয়া দেখিলেন দেশ আবার খণ্ড ছিন্ন ও বিক্ষিপ্ত মতের মধ্যে পড়িয়া ধ্বংসোন্মুখ। সকলেই চায় নিজ নিজ ব্যক্তিগত প্রাধান্য লাভ। মানুষ যেখানে আপনার স্বার্থকেই বড় করিয়া দেখে, সেখানে দেশের ও জনসমষ্টির কথা ভাবিবার অবসর তাহার মনে আসে না। পিসিস্ট্রাটাস্ চাহিতেছিলেন শুধু আপনার স্বার্থ, দেশের বা জাতির কল্যাণের দিকে তাঁহার দর দৃষ্টি ছিল না। শুধু জনসাধারণের চিত্তজয় করিবার জন্যই তাহাদিগকে হাতে রাখিয়া রাজনৈতিকের কটবুদ্ধির আশ্রয় গ্রহণ করিয়াছিলেন। সোলোন দেশের শোচনীয় দুর্দশার কথা ভাবিয়া উহার প্রতিকারের জন্য যত্নবান হইলেন। একদিন দেশের লোক তাঁহাকে ভালবাসিয়াছে, তিনি সেই ভালবাসার অধিকারে দেশের লোককে ভুলপথ হইতে ফিরিবার জন্য অনেক উপদেশ দিলেন, অনেক রাজনীতি-সম্পর্কিত কবিতার অবতারণা করিলেন কিন্তু কেহই এই প্রবীণ রাজনীতিকের কথা শুনিল না।

**পিসিস্ট্রাটাস্**—একদিন পিসিস্ট্রাটাস্ রথ চালনা করিয়া বাজারের কাছে আসিয়া উপস্থিত হইলেন। তাঁহার সর্বাঙ্গ হইতে শোণিত-ধারা ঝরিয়া পড়িতেছে। তিনি সেই শকটের উপরে দাঁড়াইয়া নাগরিকদিগকে সম্বোধন করিয়া বলিলেন—"শোন নাগরিকগণ, আমি তোমাদের অধিকারের দাবী সংরক্ষণ করিতে যাইয়া আজ মরণের হাত হইতে রক্ষা পাইয়াছি। শত্রুপক্ষীয়দের দ্বারা আক্রান্ত হইয়া আমার এই দুর্দশা ঘটিয়াছে। তখনই তাহার জন্য পঞ্চাশজন শরীররক্ষী নিযুক্ত হইল। প্রকৃত পক্ষে কিন্তু পিসিস্ট্রাটাস্ আহত হন নাই—কেহই তাঁহাকে আক্রমণ করে নাই, নিজেই আপনার দেহ ক্ষত বিক্ষত করিয়া আপনার স্বার্থ সিদ্ধি করিলেন। এইভাবে দিনের পর দিন তাঁহার শরীররক্ষী সৈন্য সংখ্যা বাড়িতে লাগিল, ক্রমশঃ যখন তাঁহার দলে অনেক লোক হইল, তখন এক শুভ সুযোগে তাঁহার মুখোস খসিয়া পড়িল—৫৬০ খৃষ্ট পূর্বাব্দে পিসিস্ট্রাটাস্ এ্যাক্রোপোলিস

অধিকার করিলেন। মেগাক্লেস ও তাঁহার দলের লোকেরা এথেন্স্ পরিত্যাগ করিয়া চলিয়া গেলেন। একমাত্র সোলোন নির্ভীকভাবে নগরবাসীদের এইরূপ ভীরুতার জন্য অতি তীব্রভাবে ভর্ৎসনা করিলেন। তিনি বলিলেন,—"তোমরা এই স্বেচ্ছাচারীকে অঙ্কুরেই বিনাশ করিতে পারিতে; তাহা করিলে না কেন? কিন্তু এখন তাঁহাকে বিনাশ করিতে হইলে সমূলে উৎপাটিত করিতে না পারিলে চলিতে পারে না। বৃদ্ধ সোলোন, হইবে। সোলোন এই নবীন রাষ্ট্রীয় গঠনের উচ্ছেদ সাধনের জন্য আর বেশী দিন বাঁচিয়াছিলেন না। তিনি সাইপ্রাসে (Cyprus) চলিয়া গেলেন এবং সেখানে যাইবার দুইবৎসর পরে আশী বৎসর বয়সে তাঁহার মৃত্যু হইল। তাঁহার ভস্মরাশি স্যালামিস্ দ্বীপের চারিদিকে, সোলোনের ইচ্ছানুসারে ছড়াইয়া দেওয়া হইয়াছিল। এই স্যালামিস্ দ্বীপ তিনিই জয় করিয়া এথেন্সের অন্তর্ভুক্ত করিয়াছিলেন। এই দ্বীপটি তাঁহার অত্যন্ত প্রিয় ছিল।

আক্রোপোলিস এথেন্স — উপরে পার্থিনোনের ধ্বংসাবশেষ ও অন্যান্য স্থাপত্য চিহ্ন দেখা যাইতেছে

এথেন্স্ পরিত্যাগ করিতে স্বীকৃত হইলেন না। তাঁহার বন্ধুবান্ধবেরা এ বিষয়ে তাঁহাকে অনুরোধ করিলে পর তিনি বলিলেন যে আমি জীবনের ভয়ে নগর পরিত্যাগ করিব না। বন্ধুরা বলিলেন—"আপনার এইরূপ আত্মনির্ভরের ভাব কোথা হইতে আসিল?" সোলোন হাসিয়া বলিলেন—"আমার এই বৃদ্ধ বয়সই আমার নির্ভর।" পিসিস্ট্রাটাস কিন্তু সোলোনের প্রতি কোনরূপ দুর্ব্যবহার করেন নাই—ইহা তাঁহার মহত্ত্বের পরিচায়কই বলিতে

পিসিস্ট্রাটাসের প্রভুত্ব কিন্তু পাঁচ বৎসরের বেশীকাল স্থায়ী হয় নাই। ঐ সময়ে দুইটিদল একত্রিত হইয়া পিসিস্ট্রাটাসকে নির্ব্বাসিত করিয়াছিল। পিসিস্ট্রাটাসের নির্ব্বাসনের অল্পকাল পরেই মেগাক্লেস কেবল যে প্লেন (Plain) দের সহিত মতবিরোধিতা করিলেন তাহা নহে, তাঁহার নিজের দলের লোকের সহিতও কলহ হইল। ফলে আবার পিসিস্ট্রাটাসকে এথেন্সে আহ্বান করিয়া আনা হইল। ছয় বৎসর কাল নির্ব্বিবাদে এথেন্সের

উপর প্রভুত্ব করিবার পর এথেন্সের আর একটি বিদ্রোহের ফলে তাঁহাকে পুনরায় দশ বৎসরের জন্য নির্বাসিত হইতে হইয়াছিল। (৫৪৫ খৃঃ পূঃ) তিনি থ্রেশে (Thrace) চলিয়া গেলেন এবং পুনরায় এথেন্স অধিকার করিবার জন্য যত্নবান্ হইলেন। ৫৩৫ খৃঃ পূঃ অব্দে পুনরায় তিনি এথেন্সের অধিকার লাভ করেন এবং মৃত্যুকাল পর্যন্ত তাঁহার এই অধিকার অক্ষুণ্ণ ছিল।

**পিসিসট্রাটাসের শাসন-নীতি**—শাসন সম্পর্কে পিসিসট্রাটাস বেশ বিচক্ষণতার ও সদ্বিবেচনারই পরিচয় দিয়াছিলেন। সাম্যনীতিই ছিল তাঁহার শাসনের আদর্শ। সোলোনের সংস্কার নীতির তিনি অনুসরণ করেন। তবে বড় বড় রাজ্য বিভাগে তাঁহার আত্মীয়-স্বজন ও বন্ধুবান্ধবকে নিয়োগ করিতে তিনি পরাঙ্মুখ হন নাই। এথেন্সের অনেক বৃহৎ ও সুন্দর প্রাসাদ তিনি নির্মাণ করিয়াছিলেন। ওলিম্পিয়ার বিখ্যাত জিউস্ (Zeus) দেবতার বিরাট মন্দিরের নির্মাণ কার্যও তিনি আরম্ভ করিয়াছিলেন। এই মন্দির অসমাপ্ত অবস্থায় পড়িয়াছিল, পরবর্তীকালে সম্রাট হ্যাড্রিয়ান (Hadrian) ইহার নির্মাণ কার্য সম্পন্ন করেন। পিসিসট্রাটাস শিল্প ও সাহিত্যের পরম উৎসাহদাতা ছিলেন। অনেক ঐতিহাসিকের মতে (যদিও অনেকে উহা প্রামাণ্য নহে বলিয়া মনে করেন) তিনিই সর্ব প্রথম এথেন্সে শুধু নয় সমগ্র গ্রীস দেশের মধ্যেই—এথেন্সে একটি **গ্রন্থাগার** (Library) প্রতিষ্ঠা করেন এবং উহা সর্বসাধারণের ব্যবহারের জন্য উন্মুক্ত ছিল। ৫২৭ খৃঃ পূর্বাব্দে তাঁহার মৃত্যু হয়। পিসিসট্রাটাসের মৃত্যুর পর তাঁহার দুই পুত্র হিপিয়াস এবং হিপারকাস্ এথেন্সের উপর অধিকার লাভ করেন, এই প্রভুত্ব লাভ উত্তরাধিকার-সূত্রে তাঁহারা লাভ করিয়াছিলেন।

**হিপিয়াস ও হিপারকাস্**—ইহারা দুই ভাই একসঙ্গে মিলিত ভাবে রাজত্ব করেন। হিপারকাস তাঁহার পিতার ন্যায় সাহিত্যানুরাগী ছিলেন এবং নানা দেশের বিখ্যাত কবি ও লেখক প্রভৃতিকে নিমন্ত্রণ করিয়া আনিয়াছিলেন। দেশের লোকেরা এই দুই ভাইয়ের শাসন নীতি নির্বিবাদে মানিয়া লইয়াছিল, কিন্তু ইহাদের হত্যা করিবার জন্য হার্মোডিয়াস্ (Harmodius) এবং আরিস্টোজিটন (Aristageiton) নামে দুইজন সম্ভ্রান্ত যুবক ইহাদের হত্যা করিবার ষড়যন্ত্র করিয়াছিল কিন্তু ষড়যন্ত্র কার্যকরী হইতে পারে নাই। হার্মোডিয়াস্ ধরা পড়িবার পরেই তাহাকে প্রহরীরা কাটিয়া ফেলিয়াছিল। আরিস্টোজিটনকে বিশেষ কষ্ট পীড়ন করিয়া নিহত করা হয়। হিপারকাস্ ৫১৪ খৃঃ পূর্বাব্দে নিহত হন। হিপারকাসের মৃত্যুর পর হইতেই শাসন নীতি পরিবর্তিত হইল। ভ্রাতার মৃত্যুর পর হিপিয়াস—সকলকে সন্দেহের চক্ষে দেখিতে লাগিলেন। সন্দেহ বশে অনেক নাগরিককে প্রাণদণ্ডে দণ্ডিত করেন, এবং অতিরিক্ত কর বসাইয়া আত্মরক্ষার জন্য একদল সাহসী সৈনিকদল রক্ষা করেন। মেগাক্লেসের পুত্র ক্লেইস্থেনেসের (Cleisthenes) নেতৃত্বে হিপিয়াসকে সিংহাসন চ্যুত করিবার ষড়যন্ত্রের ফলে স্পার্টার রাজ ক্লিওমেনেস্ হিপিয়াসকে আক্রমণ করিয়া পরাজিত করেন। হিপিয়াস্ এথেন্স পরিত্যাগ করিয়া চলিয়া গেলেন এবং সিজিয়াম (Sigeum) নামক স্থানে যাইয়া বাস করিতে লাগিলেন। হিপিয়াস্ চলিয়া পর এইবার আথেনীয়দের উপর আপনাদের রাষ্ট্রীয় ব্যবস্থার ভার নিজেদের উপরই পড়িল। ক্লেইস্থেনেসের সাহায্যে আথেনীয়গণ হিপিয়াসের অত্যাচার হইতে রক্ষা পাওয়ায়, স্বাভাবিক ভাবেই তাহার উপর রাষ্ট্রীয় ব্যাপারের কর্তৃত্বভার আসিয়া পড়িল। কিন্তু সম্ভ্রান্ত ব্যক্তিদের নেতা ইসাগোরাস্ ইহার প্রতিবাদী হইলেন। ক্লেইস্থেনেস্ দেখিলেন—যে ইসাগোরাসের সহিত কলহ করিয়া কাজ করা সম্ভব নয়, এজন্য তিনি সোলোনের রাষ্ট্রীয় নীতির পরিবর্তন করিয়া প্রজাতন্ত্রের বিধান করিলেন।

